ঝরিতে থাকে। তিনি বলেন "রঘুনাথ, তুমিই ধন্য। যত দিয়েছ দুঃখ তত দিলে আজ আনন্দ। তোমার দয়ার অন্ত নাই। তা না হলে কি আমি এমন ছেলে পেতাম।" ধর্ম্মবলের মত বল নাই। এই বল ছিল বলিয়াই অসহায়া সোণামণি কঠোর জীবনসংগ্রামে বিজয়িনী হন এবং তাঁহার পুণ্য প্রভাবে পুত্র যশোমুকুট পরিয়া বংশের মুখোজ্জ্বল করেন।

জীবনের সায়াহ্নবেলায় সোণামণি বিশ্রামের অবসর পান। ধর্ম্মের সংসারে লক্ষ্মী এবং সরস্বতী ভক্তিসূত্রে বাঁধা। আত্মীয় পরিজন এবং সন্তানসন্ততিতে গৃহ পূর্ণ। সোণামণির বহু পৌত্র পৌত্রী। তিনি কেবল সর্ব্বময়ী কর্ত্রী নন, গৃহের অধিষ্ঠাত্রী দেবী। আবার পৌত্র পৌত্রী এবং শিশুদের—হাইকোর্ট। তাহারা দুরন্তপণা করিয়া শাস্তি পাইলে তাঁহার নিকট নালিশ রুজু করিয়া দিত। বিচারকর্ত্রী রায় দিয়া বলিতেন—

"ছেলে মারে, কাপড় ছেঁড়ে,
নিজের ক্ষতি নিজে করে।"

পৌত্রবধূ কিম্বা অন্য কাহারও পুত্রকন্যাকে "মেরে হাড় গুঁড়ো করে দেব" এ কথা বলিবার উপায় ছিল না। দৈবাৎ বলিলে সোণামণি বলিতেন—"মিছে কথা বল কেন বাছা। বলি, হাড় তো সত্যই গুঁড়ো কর্ব্বে না। লাভের মধ্যে ছেলেরা মিছে কথা বলতে শিখবে। শাসন করতে গিয়ে উল্টোছিরি হবে। মারধর করলে ছেলে জব্দ হয় না। ওরা জব্দ কেবল মিষ্টি কথায়। ভাল ব্যাভারে।"

গীতা সোণামণির বড় প্রিয় ছিল। নিত্য বৈকালে গীতা পাঠ করিতেন হারাণচন্দ্র এবং প্রিয় পৌত্রের নিকটে বসিয়া প্রবীণা পিতামহী সেই অমৃত পান করিতেন। হারাণচন্দ্র শ্লোকের সরল ব্যাখা করিয়া সোণামণিকে মর্ম্ম বুঝাইয়া দিতেন। একবার কথায় কথায় হারাণচন্দ্র

বলিয়াছিলেন—"আচ্ছা, ঠাকুরমা, তুমি গীতা শোন কেন? তুমি যে নিজেই গীতা।" পৌত্রের কথা শুনিয়া অপ্রতিভ পিতামহী ব্যস্তসমস্ত হইয়া বলিয়াছিলেন—"ছি, দাদা, অমন কথা কি বলতে আছে! দেবতা দেবতা—মানুষ মানুষ। যোগী ঋষিরা যাঁর জন্য কত তপস্যা করেন, আমি একজন সামান্য মেয়েমানুষ হয়ে বিনা তপস্যায় সেই জিনিষ পাবো। যা বলেছ বলেছ, আর কখন মুখে এনো না।" তিনি স্বীকার না করুন, তাঁহার পবিত্র জীবন যে গীতার বাণীকে রূপ দিয়াছিল ইহা সত্য কথা।

১২৯৬ সালে কার্ত্তিক মাসে ৭৫ বৎসর বয়সে গুরুদাস জননী সজ্ঞানে গীতা পাঠ শুনিতে শুনিতে একমাত্র পুত্র এবং বহু কলত্র রাখিয়া সত্যলোকে গমন করেন। তাঁহার পরম গতি লাভে স্যার গুরুদাসের সঙ্গে বহু লোক মাতৃহারা হয়। তিনি সকল সম্প্রদায়ের চক্ষে আদর্শ জননী ছিলেন। সেইজন্য শ্রাদ্ধের পর ব্রাহ্মসমাজের ভক্তমণ্ডলী স্যার গুরুদাসের বাটীতে একদিন সার্ব্বজনীন উপাসনা করিয়া এই রত্নগর্ভা নারীর স্মৃতি তর্পণ করেন।

তিনি লেখাপড়া জানিতেন না কিন্তু যাহা জানিতেন তাহা সর্ব্বদেশে সর্ব্বকালে নারী মাত্রেরই গৌরবের বিষয়। তিনি মায়ের মত মা ছিলেন—কেবল স্যার গুরুদাসের নয়, সমগ্র ভারতের। কবির ভাষায় তিনি "নিখিল-নম্যা জননী।"



শ্রীগণেশচন্দ্র মুখোপাধ্যায় সঙ্কলিত

## মহাপুরুষ, সাধক ও ভক্তমণ্ডলীর

# জীবনী-সংগ্রহ

### প্রথম ভাগ।

যে সকল মহাপুরুষ, সাধক ও ভক্ত; মুনিঋষিদিগের তপস্যাসম্ভূত জ্ঞান লাভ করিবার জন্য আত্মসুখ ও ঐশ্বর্য্য পরিত্যাগ করিয়া, কঠোর সাধনায় জীবন অতিবাহিত করিয়া গিয়াছেন, বদ্ধজীবের বন্ধন ক্লেশ দূর করিবার জন্য তাঁহারা যে উপদেশ সকল, জগৎবাসীকে প্রদান করিয়া গিয়াছেন, সেই সকল ক্ষণজন্মা সাধকদিগের জীবনী, জীবনের অলৌকিক ঘটনা, এবং তাঁহাদের অমৃত তুল্য উপদেশ সকল, **জীবনী-সংগ্রহে** অতি সুন্দররূপে লিখিত আছে।

জীবনী-সংগ্রহে, বুদ্ধদেব—শঙ্করাচার্য্য—চৈতন্যদেব—ত্রৈলিঙ্গস্বামী—নারায়ণ স্বামী—রামদাস স্বামী—ভাস্করানন্দ সরস্বতী—দয়ানন্দ সরস্বতী সাধু তুকারাম—মহাত্মা কবির দাস—সাধক তুলসীদাস—গুরু নানক সাধু হরিদাস—যবন হরিদাস—সাধক রামপ্রসাদ—রামকৃষ্ণ পরমহংস বিজয়কৃষ্ণ গোস্বামী—বিবেকানন্দস্বামী—আউলচাঁদ—রঘুনাথ দাস দীপঙ্কর—উদ্ধারণ ঠাকুর—বিশুদ্ধানন্দ সরস্বতী—মৌনী বাবা—পওহারী বাবা—শ্রীরূপ ও সনাতন গোস্বামী—বারদীর ব্রহ্মচারী—সাধক কমলাকান্ত প্রভৃতি মহাত্মাদিগের জন্ম বৃত্তান্ত, জীবনের অলৌকিক ঘটনা সকল অতি সুন্দররূপে লিখিত আছে। ইহাতে আরও ঐ সকল মহাপুরুষদিগের ১৬ খানি হাফ্‌টোন ফটো আছে। পুস্তকখানি সোণার জলে সুন্দর বাঁধান মূল্য ২৲ টাকা।